N. B. As the same ( not similar ) action is meant by উপহস্তি and হিনস্তি, the fig. of speech here may be better taken as প্রতিবস্তূপমা। The distinction, however, is very nice.

Ch. of Voice—অধুনা......—প্রকোপজেন বিগ্রহেণ প্রভুঃ উপহস্যতে। —নির্ঘর্ষজেন অনলেন অখিলঃ ভূধরঃ হিংস্যতে...।

Questions. বিগ্রহঃ—D. and M. অন্তঃপ্রকৃতিপ্রকোপজঃ—S. and Diff. meanings of প্রকৃতি। তরুশাখান্তনির্ঘর্ষজঃ—S.

The prosperity of a haughty enemy is short lived and may be ignored.

मतिमान् विनय-प्रमाथिनः
समुपेक्षेत समुन्नतिं द्विषः ।
सुजयः खलु तादृगन्तरे
विपदन्ता ह्यविनीतसम्पदः ।। ५२ ।।

Eng. Equiv. মতিমৎ—a wise man. বিনয়প্রমাথিন্—one who discards his modesty or control over the passions. সুজয়ঃ—one who can be easily conquered. অন্তর—opportunity. বিপদন্ত—ending in calamities. অবিনীতসম্পদ্—the fortune of the immodest.

Prose—মতিমান্ বিনয়-প্রমাথিনঃ দ্বিষঃ সমুন্নতিং সমুপেক্ষেত। তাদৃক্ [ দ্বিট্ ] অন্তরে সুজয়ঃ খলু; হি অবিনীত-সম্পদঃ বিপদন্তাঃ।

Bengali—বুদ্ধিমান্ ব্যক্তি বিনয় ত্যাগী অর্থাৎ অবিনীত শত্রুর উন্নতি উপেক্ষা করিবেন। তাদৃশ শত্রুকে অবসর পাইলেই সহজে জয় করা যায়, যেহেতু অবিনীত ব্যক্তিদিগের সম্পদ্ পরিণামে বিপদের সৃষ্টি করে ॥ ৫২ ॥

English—A wise man may be indifferent to the prosperity of an enemy who has discarded his modesty (i.e. his control over the passions). Such a one can indeed be conquered in

an opportunity ; for, the fortune of the immodest ends in their calamities. 53.

**Ghantapatha**—তথাপি কথং বর্দ্ধমানং শত্রুম্ উপেক্ষেত ইতি আশঙ্ক্য, দুর্ব্বিনীতত্বাৎ ইতি আহ (1)—মতিমান্ ইতি। 'মতিমান্' প্রাজ্ঞঃ বিনয়ং সমুন্নতিং বুদ্ধিং 'সমুপেক্ষেত'। উপেক্ষায়াঃ ফলম্ আহ।—'তাদৃক্' অবিনীতঃ 'প্রমথ্নাতি' ( প্রমথতি ? ) ত্যজতি ইতি 'বিনয়প্রমাথিনঃ' দুর্ব্বিনীতস্য 'দ্বিষঃ' 'অন্তরে' কচিৎ রন্ধ্রে 'সুজয়ঃ' সুখেন জেতুং শক্যঃ 'খলু' ; 'হি' যস্মাৎ 'অবিনীতসম্পদঃ' 'বিপদন্তাঃ' অনর্থোদর্কাঃ ॥ ৫২ ॥

### Mallinatha Explained

1. তথাপি কথম্ etc.—Yet how should one be indifferent to the enemy who is growing in power ? Apprehending this (question), he says that on account of the immodesty [ of the enemy, he can be treated with indifference ].

### Notes

মতিমান্ = Nom. of সমুপেক্ষেত। মতি + মতুপ্।

বিনয়প্রমাথিনঃ—Adj. to দ্বিষঃ। বিনয়ং প্রমথতি ইতি বিনয়প্রমাথী। বিনয়—প্র—মথ্ + ঘিনুণ্—কর্ত্তরি, ঙস্যাৎ। The rule is 'প্রে লপ-সৃ-দ্রু-মথ-বদ-বসঃ'। N. B. This মথ is ভ্বাদি। Conj.—মথতি।

সমুপেক্ষেত—সম্—উপ—ঈক্ষ + লিঙ ঈত। লিঙ্ is used to denote শক্তি। 'শকি লিঙ্ চ'।

সুজয়ঃ—Adj. to তাদৃক্ ( দ্বিট্ )। সু—জি + খল্—কর্ম্মণি। Nom. —জনেন understood.

তাদৃক—Adj. to দ্বিট্ understood. স ইব পশ্যতি ( = জ্ঞানবিষয়ো ভবতি ) ইতি তদ্—দৃশ + ক্বিন্—কর্ম্মকর্ত্তরি। আ is ordered in the place of the final letters of সর্ব্বনামs before দৃক্, দৃশ্ and বতু by the rule 'আ সর্ব্বনাম্নঃ'।

অন্তরে—অধিকরণে ৭মী। Here অন্তর means অবকাশ or রন্ধ্র। "অন্তরম্ অবকাশাবধি-পরিধানান্তর্দ্ধি-ভেদ-তাদর্থ্যে"—ইত্যমরঃ।

বিপদন্তাঃ—Adj. to অবনীতসম্পদঃ। বিপৎ অন্তঃ ( consequence ) যাসাং তাঃ—বহুব্রীহিঃ।

অবিনীত-সম্পদঃ—Nom. of ভবন্তি understood ন বিনীতাঃ—নঞ্ তৎ, তেষাং সম্পদঃ—৬তৎ।

Rhetoric—The fig. of speech is অর্থান্তরন্যাস, the effect being supported by its cause.

Ch. of Voice—মতিমতা……সমুন্নতিঃ সমুপেক্ষ্যেত। তাদৃশা…… সুজয়েন [ ভূয়তে ] …..অবিনীতসম্পদ্ভিঃ বিপদন্তাভিঃ [ ভূয়তে ]।

Questions. বিনয়প্রমাথিনঃ—D. and M. সুজয়ঃ—C. বিপদন্তা—S.

The king weakened by internal and external dissension is easily conquera, ble by the neighbouring king.

लघुवृत्तितया भिदां गतं
बहिरन्तश्च नृपस्य मण्डलम् ।
अभिभूय हरत्यनन्तरः
शिथिलं कूलमिवापगारयः ।। ५३ ।।

Eng. Equiv. লঘুবৃত্তিতা—meanness, wickedness. ভিদা—estrangement, alienation. মণ্ডল—a kingdom. অভিভূয়—having conquered. অনন্তর—a neighbouring king. শিথিল—slackened. আপগারয়—the current of a river.

Prose—লঘুবৃত্তিতয়া বহিঃ অন্তঃ চ ভিদাং গতং নৃপস্য মণ্ডলম্ অনন্তরঃ—আপগা-রয়ঃ শিথিলং কূলম্ ইব—অভিভূয় হরতি।

Bengali—নদীবেগ যেমন শিথিল নদীকূলকে ভাঙিয়া লইয়া যায়, সেইরূপ দুর্বৃত্ততাহেতু বাহিরে ( মিত্রাদি হইতে ) এবং ভিতরে ( মন্ত্রী প্রভৃতি হইতে ) ভেদপ্রাপ্ত রাজার রাজ্যকে সমীপবর্ত্তী ( বিজিগীষু ) রাজা আক্রমণ করিয়া গ্রহণ করে ॥ ৫৩ ॥

**English**—A neighbouring king attacks and takes away the kingdom of a king, which has been weakened by dissension both internally (from ministers, etc.) and externally (from friends and allies) on account of the wickedness [of the king], as the current of a river takes away the slackened bank. 53.

**Ghantapatha**—কথং দুর্বিনীতস্য শত্রোঃ সুজয়ত্বম্ ইত্যাশঙ্ক্য ভেদজর্জ্জরিতত্বাৎ ইতি আহ (1)—লঘ্বিতি। 'লঘুবৃত্তিতয়া' স্বস্য দুর্বৃত্তরূপতয়া 'বহিঃ' মিত্রাদি-জনপদেষু 'অন্তঃ' অমাত্যাদিষু 'চ' 'ভিদাং' ভেদং 'গতম্'। "ষিদ্‌ভিদাদিভ্যোঽঙ্" ইতি অঙ্ প্রত্যয়ঃ (2)। 'নৃপস্য মণ্ডলং' রাষ্ট্রম্ 'অনন্তরঃ' সন্নিহিতো জিগীষুঃ 'আপগারয়ঃ' নদীবেগঃ শিথিলম্' অন্তর্ভেদজর্জ্জরং 'কূলম্ ইব' 'অভিভূয়' আক্রম্য 'হরতি' ॥ ৫৩ ॥

## Mallinatha Explained

1. কথং দুর্বিনীতস্য etc.—But how is it easy to conquer an immodest enemy ? Apprehending this he says—[ It is so ] on account of his weakness due to dissension.

2. ষিদ্‌ভিদাদিভ্যঃ etc.—ভিদা is formed by the addition of the affix অঙ্ by the rule 'ষিদ্‌ভিদাদিভ্যঃ অঙ্' [ meaning—To the roots that get their ষ elided and those belonging to the ভিদাদি-class of verbs, the affix অঙ্ is added ( in ভাববাচ্য ) and the word so formed is in the fem. gender.]

## Notes

লঘুবৃত্তিতয়া—হেতৌ ৩য়া। লঘুঃ (or লঘ্বী) বৃত্তিঃ যস্য স লঘুবৃত্তিঃ—বহুব্রীহিঃ তস্য ভাবঃ ইতি লঘুবৃত্তি + তল্। ৩য়া।

ভিদাম্—Obj. of গতম্। ভিদ্ + অঙ্—ভাবে ইতি ভিদা meaning ভেদঃ। তাম্।

বহি: and অন্ত:—অব্যয়। বহি: means the external relations, i. e. the friends and allies. অন্ত: means the internal relations, i. e. the ministers, commanders of the army etc.

মণ্ডলম্—Obj. of হরতি। Here মণ্ডল means রাষ্ট্র or kingdom.

অনন্তর:—Nom. of হরতি। অবিদ্যমানম্ অন্তরং যস্য স:—বহুব্রীহি:। A neighbouring king whose kingdom is just contiguous to that of the বিজিগীষু is naturally an enemy. "বিষয়ানন্তরো রাজা শত্রু:"—ইত্যমর:। 'অনন্তরমরিং বিদ্যাৎ' – Manu. vii.

আপগারয়:—উপমান to the Nom. অনন্তর:। অপাং সমূহ: ইতি আপম্; অপ্ + অণ্। আপেন গচ্ছতি যা সা আপগা (river)—উপপদ তৎ; আপ—গম + ড—কর্ত্তরি, আপগায়া: রয়:—৬তৎ। Another form is অপগা। 'বিদ্যাদগারম্ আগারম্ আপগাম্ অপগামপি' ইতি দ্বিরূপকোষ:।

Rhetoric—The fig. of speech is উপমা। The points of comparison are: অনন্তর: and আপগারয়: ; ভিদাং গতং মণ্ডলম্ and শিথিলং কূলম্।

Ch. of Voice—...গতং মণ্ডলম্ (১মা) অনন্তরেণ আপগারয়েণ শিথিলম্ কূলম্...হ্রিয়তে।

Questions. লঘুবৃত্তিতয়া – C. ভিদাম্—M. and D. বহি: & অন্ত:—M. মণ্ডলম্—M. অনন্তর:—M. আপগারয়:—M. and S.

Sage Vyāsa came to Yudhishthira.

अनुशासतमित्यनाकुलं
नयवर्त्माकुलमर्जुनाग्रजम् ।
स्वयमर्थ इवाभिवाञ्छित:
तमभीयाय पराशरात्मज: ॥ ५४ ॥

Eng. Equiv. অনুশাসৎ—instructing. অনাকুলম্—explicitly.

নয়বর্ত্ম—the way of state-policy. অভিবাঞ্ছিত—desired. পরাশরাত্মজ—the son of Parāśara, i. e. Vyāsa.

**Prose**—ইতি আকুলম্ অর্জ্জুনাগ্রজং নয়বর্ত্ম অনাকুলম্ অনুশাসতং তং পরাশরাত্মজঃ স্বয়ম্ অভিবাঞ্ছিতঃ অর্থঃ ইব অভীয়ায়।

**Bengali**—এইরূপে আকুল অর্জ্জুনাগ্রজ ভীমকে যখন তিনি ( যুধিষ্ঠির ) অসঙ্কীর্ণভাবে অর্থাৎ সুস্পষ্টরূপে নীতিপথের উপদেশ দিতেছিলেন, তখন তাঁহার নিকট, স্বয়ম্ অভীপ্সিত অর্থের ন্যায়, পরাশর-পুত্র ( ব্যাসদেব ) আগমন করিয়াছিলেন ॥ ৫৪ ॥

**English**—To *him*, who was thus lucidly *instructing* the agitated elder brother of Arjuna the way of state policy, came the son of Parāśara like the desired object as it were. 54.

**Ghantapatha**—অন্বিতি। 'ইতি' ইত্থম্ 'আকুলম্' অরিনিকারস্মরণাৎ ক্ষুভিতম্ 'অর্জ্জুনাগ্রজং' ভীমসেন 'নয়বর্ত্ম' নীতিমার্গম্ 'অনাকুলম্' অসঙ্কীর্ণং যথা তথা 'অনুশাসতম্' উপদিশন্তম্। "জক্ষিত্যাদয়ঃ ষট্" ইত্যভ্যস্তাৎ শতুর্নুমভাবঃ (1)। 'তং' যুধিষ্ঠিরং 'পরাশরস্য' 'আত্মজঃ' পুত্রঃ বেদব্যাসঃ, 'স্বয়ম্ অভিবাঞ্ছিতঃ অর্থঃ ইব' সাক্ষাৎ মনোরথ ইব–ইতি উৎপ্রেক্ষা (2)–'অভীয়ায়' প্রাপ্তঃ ॥ ৫৪ ॥

### Mallinatha Explained

1. জক্ষিত্যাদয় etc.—[ In অনুশাসতম্ ] there is absence of নুম্ [ by the rule 'নাভ্যস্তাৎ শতুঃ' ] as the root শাস takes the designation of অভ্যস্ত by the rule 'জক্ষিত্যাদয়ঃ ষট্' [ meaning—The root জক্ষ and six other roots, viz. জাগৃ, দরিদ্রা, শাস, চকাস, দীধী and বেবী are to be ( technically ) included among the অভ্যস্ত list. ] [Roots like দা ( giving দদাতি, etc. ) furnish a purer form of অভ্যস্ত roots, as the root is really reduplicated there. ] N. B. The root শাস্ being an অভ্যস্ত root, the form

in শতৃ is শাসৎ, শাসতৌ, শাসতঃ ; শাসতম্ etc.—and not শাসন্, শাসন্তৌ, etc.

2. ইতি উৎপ্রেক্ষা—This is the supposition. [Here ইব indicates উৎপ্রেক্ষা i. e. supposition. ]

## Notes

অনুশাসতম্—Adj. to তম্। অনু—শাস+শতৃ। তম্। See Milli. 1. Conj.—শাস্তি ; শশাস ; অশিষৎ ; লঙ্—অশাৎ। লোট্ হি—শাধি।

অনাকুলম্—Adverb, modifying অনুশাসতম্। ন আকুলম্ (যথা স্যাৎ তথা) নঞতৎ। This is in antithesis with আকুলম্ in the 2nd line.

নয়বর্ত্ম—Direct obj. of অনুশাসতম্। নয়স্য বর্ত্ম—৬তৎ।

অর্জ্জুনাগ্রজম্—Indirect obj. of অনুশাসতম্। অগ্রে জায়তে যঃ সঃ, অগ্রজঃ, উপপদতৎ, অগ্র—জন+ড—কর্ত্তরি, an elder brother. অর্জ্জুনস্য অগ্রজঃ—৬তৎ ; তম্।

স্বয়ম্—অব্যয়ম্। প্রকৃত্যাদিত্বাৎ ৩য়া।

অভিবাঞ্ছিতঃ—Adj. to অর্থঃ। অভি—বাঞ্ছ+ক্ত—কর্ম্মণি।

অভীয়ায়—অভি—ই (ইণ্)+লিট্ ণল্ অ। Obj.—তম্। Conj. লুঙ্—অগাৎ।

পরাশরাত্মজঃ—Nom. of অভীয়ায়। পরাশরস্য আত্মজঃ—৬তৎ। পারাশর্য্য is a shorter from in তদ্ধিত।

Rhetoric—The fig. of speech is উৎপ্রেক্ষা ; পরাশরাত্মজঃ being represented as অভিবাঞ্ছিতঃ অর্থঃ।

N. B. It cannot be an উপমা because the arrival of অভিবাঞ্ছিতঃ অর্থঃ is not a common or well-known thing to be compared to.

A holy and peaceful but lustrous figure.

मधुरैरवशानि लम्भयन्
अपि तिर्यञ्चि शमं निरीक्षितैः ।
परितः पटु बिभ्रदेनसां
दहनं धाम विलोकन-क्षमम् ।। ५५ ।।

**Eng. Equiv.** মধুর—calm. অবশ—unruly. লম্ভয়ৎ—imparting. তির্য্যচ্—lower animals, i. e. beast and birds. শম—peace, calmness. নিরীক্ষিত—a look, glance. পটু—bright. বিভ্রৎ—holding, having. এনস্—sin. দহন—burning, destroying. ধামন্—splendour. বিলোকনক্ষম– capable of being looked at.

**Prose**—মধুরৈঃ নিরীক্ষিতৈঃ অবশানি তির্য্যঞ্চি অপি শমং লম্ভয়ন্ (=প্রাপয়ন্) পরিতঃ পটু এনসাং দহনং বিলোকনক্ষমং ধাম বিভ্রৎ।

**Bengali**—তিনি মধুর দৃষ্টিপাতের দ্বারা অবশীভূত মৃগপশুদিগকেও শান্তভাব লাভ করাইতেছিলেন এবং (দেহের) চারি পার্শ্বে উজ্জ্বল পাপদহনকারী অথচ দর্শনক্ষম তেজোরাশি ধারণ করিয়াছিলেন ॥ ৫৫ ॥

**English**—[The son of Parāśara], who was imparting peace even to the unruly beasts and birds by his calm glances and having around him a bright sin-destroying splendour but which was capable of being looked at (by others). 55.

**Ghantapatha**—অথ যুগ্মেন আহ (1)—মধুরৈরিতি। 'মধুরৈঃ' শান্তৈঃ 'নিরীক্ষিতৈঃ' অবলোকনৈঃ। নপুংসকে ভাবে ক্তঃ (2)। ন বিদ্যতে 'বশম্' আয়ত্তত্বং যেষাং তানি 'অবশানি' প্রতিকূলানি ["বশমায়ত্ততায়াং চ" ইতি] বিশ্বঃ (3)। 'তির্য্যঞ্চি' মৃগপক্ষ্যাদীনি 'শমং' শান্তিং 'লম্ভয়ন্' প্রাপয়ন্। "লভেশ্চ" ইতি নুমাগমঃ (4)। "গত্যর্থ"—ইত্যাদিনা দ্বিকর্ম্মকত্বম্ (5)। 'পরিতঃ' 'পটু' উজ্জ্বলম্, 'এনসাম্,' দহ্যতে অনেন ইতি 'দহনং' নিবর্ত্তকং, তথাপি 'বিলোকনক্ষমং' দর্শনীয়ম্। বহ্ন্যাদিতো বিলক্ষণম্ ইতি ভাবঃ (6)। 'ধাম' তেজঃ 'বিভ্রৎ' ॥ ৫৫ ॥

**Mallinatha Explained**

1. অথ যুগ্মেন আহ—Now he describes [ the sage Vyāsa ] in a couple of slokas.

2. নপুংসকে etc.—The word নিরীক্ষিত is formed by the addition of the affix ক্ত in ভাববাচ্য in the neuter gender. [ Thus, নিরীক্ষিতম্ = নিরীক্ষণম্ । ]

3. বশম্—The word বশ means আয়ত্ততা i.e. control.

4. লভেশ্চ etc.—[ In the ণিজন্ত form লম্ভয়ন ] the augment নুম্ (= ম্) comes in by the rule 'লভেশ্চ' ।

5. গত্যর্থ ইত্যাদিনা etc.—According to the rule 'গতিবুদ্ধি-প্রত্যবসানার্থ—শব্দকর্ম্মাকর্ম্মকাণাম্ অণিকর্ত্তা স ণৌ', লম্ভয়তি is দ্বিকর্ম্মক। [ Here the Nom. of the non-causal form becomes the obj. of the causal form. Thus—তির্য্যঞ্চি শমং লভন্তে ; সঃ তির্য্যঞ্চি (২য়া) শমং লম্ভয়তি । ] N. B. Malli's reference to the gram. rule here is careless.

6. বহ্ন্যাদিতঃ etc.—The splendour of the sage was different from fire and such other things, [which cannot be easily looked at ]. .

**Notes**

অবশানি—Adj. to তির্য্যঞ্চি। অবিদ্যমানং বশং যেষাং তানি—বহুব্রীহিঃ। See Malli. 3.

লম্ভয়ন্—Adj. to পরাশরাত্মজঃ in sl. 54. লভ্ + ণিচ্ + শতৃ। See Malli. 4 & 5.

তির্য্যঞ্চি—Obj. of লম্ভয়ন্ by the rule 'গতিবুদ্ধি etc.' See Malli. তিরস্ (= বক্র)—অঞ্চ্ + কিন—কর্ত্তরি। তিরস্ is replaced by তিরি,

by the rule 'তিরসস্তিরি অলোপে'। The base is তির্য্যচ্। Decl.—Neuter—১মা & ২য়া—তির্য্যক্, তিরশ্চী, তির্য্যঞ্চি।

নিরীক্ষিতৈঃ—করণে ৩য়া। নির্—ঈক্ষ + ক্ত—ভাবে। See Malli. 2.

পরিতঃ—অব্যয়ম্। পরি + তস্। Around, on all sides. Rules. —"পর্য্যভিভ্যাংচ" ; 'সর্ব্বোভয়ার্থাভ্যাম্ ইষ্যতে'।

পটু—Adj. to ধাম। Neuter—declined like স্বাদু।

বিভ্রৎ—Adj. to পরাশরাত্মজঃ (in sl. 54). ভৃ + শতৃ। The absence of নুম্ is by the rule 'নাভ্যস্তাৎ শতুঃ'। See Malli. 1. on sl. 54.

এনসাম্—কৃদ্যোগে কর্ম্মণি ৬ষ্ঠী। এনস্ means 'sin'. "কলুষং বৃজিনৈনোঽঘমংহো-দুরিত-দুষ্কৃতম্"—ইত্যমরঃ। [ কলুষ, বৃজিন, এনস, অঘ, অংহস্, দুরিত and দুষ্কৃত। ]

দহনম্—Adj. to ধাম। দহ্যতে অনেন ইতি দহনম্। দহ্ + ল্যুট্—করণে।

ধাম—Obj. of বিভ্রৎ। 'ধাম রশ্মৌ গৃহে দেহে স্থানে জন্ম-প্রভাবয়োঃ'।

বিলোকনক্ষমম্—Adj. to ধাম। বিলোকনস্য ক্ষমম্—৬তৎ।

Rhetoric—The fig. of speech is উদাত্ত। The Def. of উদাত্ত is—

"লোকাতিশয়সম্পত্তিবর্ণনোদাত্তমুচ্যতে।
যদ্বাপি প্রস্তুতস্যাঙ্গং মহতাঞ্চরিতং ভবেৎ ॥"—সাহিত্যদর্পণে।

Ch. of Voice —......লক্ষয়তা......বিভ্রতা [ পরাশরাত্মজেন অভীয়ে ]।

Questions. অবশানি—S. তির্য্যঞ্চি—M. and Decl. এনসাম্—M. লক্ষয়ন্—D. দহনম্—D.

| | |
|---|---|
| The sage looked like Virtue incarnate. | सहसोपगतः सविस्मयं<br>तपसां सूतिरसूतिरापदाम्<br>ददृशे जगतीभुजा मुनिः<br>स वपुष्मानिव पुण्यसञ्चयः ॥ ५६ ॥ |

**Eng. Equiv.** তপস্—penance. সূতি—source. অসূতি—never a cause. জগতীভুজ্—a king. বপুষ্মৎ—embodied. পুণ্যসঞ্চয়—an aggregate of virtues.

**Prose**—সহসা উপগতঃ তপসাং সূতিঃ, আপদাম্ অসূতিঃ, স মুনিঃ—বপুষ্মান্ পুণ্যসঞ্চয়ঃ ইব—জগতীভুজা সবিস্ময়ং দদৃশে।

**Bengali**—সহসা উপস্থিত তপস্যার উদ্ভবস্থল এবং বিপৎসমূহের বিনাশক সেই মুনি, মূর্তিমান্ পুণ্যসঞ্চয়ের ন্যায়, বিস্ময়ের সহিত রাজা যুধিষ্ঠির কর্তৃক দৃষ্ট হইলেন ॥ ৫৬ ॥

**English**—The sage, who was the source of penance and never a source of (i.e. a dispeller of) calamities and who had come all on a sudden, was looked at by the king with wonder, like an aggregate of virtues embodied. 56.

**Ghantapatha**—সহসেতি। পুনঃ 'সহসা উপগতঃ' অকস্মাৎ আগতঃ 'তপসাং' 'সূতিঃ' প্রভবঃ, 'আপদাম্' 'অসূতিঃ' অ-প্রভবঃ, নিবর্ত্তক ইতি যাবৎ। 'স মুনিঃ' ব্যাসঃ 'বপুষ্মান্' দেহধারী 'পুণ্যসঞ্চয়ঃ' পুণ্যরাশিঃ 'ইব' ইতি উৎপ্রেক্ষা, 'জগতীভুজা' রাজ্ঞা 'সবিস্ময়ং' 'দদৃশে' দৃষ্টঃ ॥ ৫৬ ॥

## Notes

সহসা—অব্যয়ম্। Adverb, modifying উপগতঃ।

সবিস্ময়ম্—Adverb, modifying দদৃশে। বিস্ময়েন সহ যথা স্যাৎ তথা—বহুব্রীহিঃ।

সূতিঃ—বিধেয় to the উদ্দেশ্য-word মুনিঃ। সূয়তে অনয়া ইতি সূতিঃ। সূ + ক্তিন্—করণে ; source.

অসূতিঃ—ন সূতিঃ—নঞ্ তৎ।

দদৃশে—দৃশ্ + কর্ম্মবাচ্যে লিট্ এ। Nom.—জগতীভুজা ; obj.—মুনিঃ।

জগতীভুজা—Nom. of দদৃশে। জগতীং ভুনক্তি ইতি জগতীভুক্। জগতী—ভুজ্ ক্বিপ্—কর্ত্তরি। তেন।

বপুষ্মান্—Adj. to পুণ্যসঞ্চয়ঃ। বপুষ্ + মতুপ্ (অস্ত্যর্থে)।

পুণ্যসঞ্চয়ঃ—উপমান of মুনি। পুণ্যানাং সঞ্চয়ঃ—৬তৎ। সম্—চি+অচ্—ভাবে ইতি সঞ্চয়ঃ, heap.

Rhetoric—The fig. of speech is উৎপ্রেক্ষা।

Ch. of Voice—...উপগতম্...স্তুতিম্...অস্তুতিম্ তং মুনিম্, বপুষ্মন্তং পুণ্যসঞ্চয়ম্...জগতীভুক্...দদর্শ।

Questions. অস্তুতিঃ—M. and D. জগতীভুজা—M. and D. বপুষ্মান্ M. and D.

The king got up from his throne to receive the sage.

अथोच्चकैरासनतः पराद्ध्यादि
उद्यन् स धुतारुणवल्कलाग्रः।
रराज कीर्णाकपिशांशुजालः
शृङ्गात् सुमेरोरिव तिग्मरश्मिः ॥ ५७ ॥

Eng. Equiv. উচ্চকৈঃ—lofty. পরার্দ্ধ্য—excellent. ধুতারুণবল্কলাগ্র (বহুব্রীহি—adj.)—the ends of whose red bark-garment was shaken. কীর্ণাকপিশাংশুজাল (বহুব্রীহি—adj.)—whose reddish rays are being spread. তিগ্মরশ্মি—the (hot-rayed) sun.

Prose—অথ উচ্চকৈঃ পরার্দ্ধ্যাৎ আসনতঃ উদ্যন্ ধুতারুণবল্কলাগ্রঃ সঃ, কীর্ণাকপিশাংশুজালঃ সুমেরোঃ শৃঙ্গাৎ [ উদ্যন ] তিগ্মরশ্মিঃ ইব, ররাজ।

Bengali—অনন্তর উন্নত ও শ্রেষ্ঠ আসন হইতে উত্থিত হইবার সময় যাঁহার অরুণবর্ণ বল্কলাগ্র কম্পিত হইতেছিল, সেই রাজা, সুমেরুশৃঙ্গ হইতে উদয়কালে যাহার লোহিত কিরণমালা বিস্তৃত হইতে থাকে তাদৃশ সূর্য্যের ন্যায় শোভা পাইলেন ॥ ৫৭ ॥

English—Then he, with the ends of his red bark-garment shaken as he was rising from his lofty excellent throne shone like the sun with its reddish rays spread around as it rises from the peak of the Sumeru. 57.

**Points of Comparison**—King Yudhishthira is compared to the sun, his throne to the peak of the Sumeru and the ends of his bark-garment to the rays of the sun [both being reddish].

[N.B. The imagination of such an excellent throne of Yudhishthira even while he was living in the forest after losing everything in the game of dice, is not very appropriate.]

**Ghantapatha**—অথেতি। 'অথ' দর্শনানন্তরম্ 'উচ্চকৈঃ' উন্নতাৎ 'পরার্দ্ধ্যাৎ' শ্রেষ্ঠাৎ। "অর্দ্ধাৎ যৎ", "পরাবরাধমোত্তমপূর্ব্বাচ্চ" ইতি যৎপ্রত্যয়ঃ (1)। 'আসনতঃ' সিংহাসনাৎ 'উদ্যন্' উত্তিষ্ঠন্ অতএব 'ধুতানি' কম্পিতানি 'অরুণানি' 'বল্কলাগ্রাণি' যস্য স তথোক্তঃ 'সঃ' নৃপঃ 'কীর্ণং' বিস্তৃতম্ 'আকপিশম্' 'অংশুজালং' যস্য স তথোক্তঃ, 'সুমেরোঃ শৃঙ্গাৎ' [ উদ্যন্ ] তিগ্মরশ্মিঃ ইব, ররাজ ॥৫৬॥

## Mallinatha Explained

1. অর্দ্ধাৎ etc.—The affix যৎ is added to অর্দ্ধ by the rule 'অর্দ্ধাদ্ যৎ' [ অর্দ্ধ + যৎ = অর্দ্ধ্যঃ ] and the same affix is added when অর্দ্ধ is preceded by পর, অবর, অধম and উত্তম by the rule 'পরাবর etc." [ পরার্দ্ধ্যম্, অবরার্দ্ধ্যম্, etc. ]

## Notes

উচ্চকৈঃ—Adj. to আসনতঃ। অব্যয়ম্। উচ্চৈঃ + অকচ্। অকচ্ is added before the টি-portion of উচ্চৈঃ by the rule 'অব্যয়সর্ব্বনাম্নাম্ অকচ্ প্রাক্ টেঃ'। The টি portion here is ঐঃ।

আসনতঃ—অপাদানে পঞ্চমী। আসন + তস্ for পঞ্চমী।

পরার্দ্ধ্যাৎ—Adj. to আসনতঃ। পরঃ অর্দ্ধঃ ( portion )—কর্ম্মধারয়ঃ। পরার্দ্ধে ভবম্ ইতি পরার্দ্ধ্যম্—পরার্দ্ধ + যৎ। তস্মাৎ। See Malli. 1.

উদ্যন্—Adj. to সঃ [ as also to তিগ্মরশ্মিঃ ]। উৎ + ই ( ইণ্ ) + শতৃ

ধৃতারুণবল্কলাগ্রঃ—Adj. to সঃ। ধৃ+ক্ত—কর্ম্মণি ইতি ধৃত। [ For the diff. conjugations of root ধৃ, see on sl. 22]. বল্কলস্য অগ্রাণি—৬তৎ; অরুণানি বল্কলাগ্রাণি—কর্ম্মধারয়ঃ; ধৃতানি অরুণবল্কলাণি যস্য সঃ—বহুব্রীহিঃ।

ররাজ—রাজ্+লিট্ ণল। Nom.—সঃ। The root is উভয়পদী। লিট্—ররাজ, i.e. রেজে &c.

কীর্ণাকপিশাংশুজালঃ—Adj. to তিগ্মরশ্মিঃ। কৃ+ক্ত—কর্ম্মণি ইতি =কীর্ণ। অংশুনাং জালানি—৬তৎ, আকপিশানি অংশুজালানি—কর্ম্মধারয়ঃ। কীর্ণানি আকপিশাংশুজালানি যস্য সঃ—বহুব্রীহিঃ।

সুমেরোঃ—সম্বন্ধে ৬ষ্ঠী। The Sumeru mountain forms the backbone of the 14 worlds and consists of gold and gems. The Summits of this mountain are the abodes of the gods.

তিগ্মরশ্মিঃ—তিগ্মাঃ রশ্ময়ঃ যস্য সঃ—বহুব্রীহিঃ।

Rhetoric—The fig. of speech is উপমা। See "points of comparison."

Ch. of Voice—উক্ততা ধৃতারুণবল্কলাগ্রেণ তেন—অংশুজালেন...... তিগ্মরশ্মিনা...রেজে।

Questions. পরার্দ্ধ্যাৎ—D and M. ধৃতারুণবল্কলাগ্রঃ—S. কীর্ণাকপিশাংশুজালঃ—S. and M.

अवहिततहृदयो विधाय सोऽर्हाम्
ऋषिवदृषिप्रवरे गुरूपदिष्टाम् ।
तदनुमतमलञ्चकार पश्चात्
प्रशम इव श्रुतमासनं नरेन्द्रः ।। ५८ ।।

**He worshipped the sage and then took his seat.**

Eng. Equiv. অবহিতহৃদয়—one with an attentive mind. অর্হা—worship. ঋষিপ্রবর—a distinguished sage. গুরূপদিষ্ট

—dictated by the superiors ( in the Shastras ). তদনুমত—approved by him. প্রশম—selfrestraint.

**Prose**—স নরেন্দ্রঃ অবহিতহৃদয়ঃ ঋষিপ্রবরে ঋষিবৎ গুরূপদিষ্টাম্ অর্হাং বিধায়, পশ্চাৎ তদনুমতম্ আসনং—প্রশমঃ শ্রুতম্ ইব—অলঞ্চকার ।

**Bengali**—সেই রাজা নিবিষ্টচিত্ত হইয়া মুনিশ্রেষ্ঠকে ( অর্থাৎ ব্যাসদেবকে ) মুনিযোগ্য গুরূপদিষ্ট পূজা করিয়া, পশ্চাৎ—আত্মসংযম যেরূপ শাস্ত্রজ্ঞানকে অলঙ্কৃত করে সেইরূপে—মুনির অনুমোদিত আসন ( উপবেশন করিয়া ) অলঙ্কৃত করিলেন ॥৫৮॥

**English**—The king, having offered with an attentive mind his worship unto the distinguished sage as was due to a sage and as was dictated by the superiors, adorned afterwards a seat (i.e. with his permission) as self-restraint adorns the knowledge of the Shastras. 58.

Points of Comparsion. নরেন্দ্র and প্রশম ; আসন and শ্রুত ।

**Ghantapatha**—অবহিতেতি । 'স নরেন্দ্রঃ' 'অবহিতহৃদয়ঃ' অপ্রমত্ত চিত্তঃ সন। "চিত্তন্তু চেতো হৃদয়ং স্বান্তং হৃন্মানসং মনঃ" ইত্যমরঃ। 'ঋষিপ্রবরে' মুনিশ্রেষ্ঠে ঋষিবৎ ঋষ্যর্হাম্। অর্হার্থে (ক) বতিপ্রত্যয়ঃ (1)। 'গুরূপদিষ্টাং শাস্ত্রীয়াম্ ইত্যর্থঃ। 'অর্হাং' পূজাম্। "গুরোশ্চ হলঃ" ইতি অকার-প্রত্যয়ঃ (2)। 'বিধায়' 'পশ্চাৎ' অনন্তরং 'তদনুমতং' তেন অনুজ্ঞাতম্ আসনম্ 'প্রশমঃ' শান্তিঃ 'শ্রুতং' শাস্ত্রশ্রবণম্ 'ইব' 'অলঞ্চকার'। উক্তঞ্চ পূর্ব্বম্—"প্রশমস্তস্য ভবত্যলঙ্ক্রিয়া" ইতি (3)। মুন্যাজ্ঞয়া উপবিষ্টবান্ ইত্যর্থঃ ॥৫৮॥

## Mallinatha Explained

1. অর্হত্যর্থে etc.—[ In the word ঋষিবৎ ] the affix বতি has been added in the sense of অর্হতি ।

---

(ক) For অর্হার্থে, some read অর্হত্যর্থে ।

2. গুরোশ্চ etc.—[ The word অর্হা is formed ] by the addition of the affix অ, by the rule 'গুরোশ্চ হলঃ'—i.e. a root ending in a consonant and having a দীর্ঘস্বর as its উপধা takes the affix অ in ভাববাচ্য। In the feminine. ( Only the roots that became সেট্ in ক্ত and ক্তবতু takes this affix—"নিষ্ঠায়াং সেট্ ইতি বক্তব্যম্"।)

3. উক্তঞ্চ etc.—It has been previously said [in Sl. 32] that in the decoration of শ্রুত।

## Notes

অবহিতহৃদয়ঃ - Adj. to নরেন্দ্রঃ। অব—ধা + ক্ত—কর্মণি or কর্ত্তরি ইতি অবহিত। অবহিতং হৃদয়ং যেন or যস্য সঃ—বহুব্রীহিঃ।

অর্হাম্—Obj. to বিধায়। অর্হ্ + অ—ভাবে। See Malli. 3. অর্হা means পূজা। "পূজা নমস্যাপচিতিসপর্য্যার্চ্চার্হণাঃ সমাঃ"—ইত্যমরঃ।

ঋষিবৎ—অব্যয়ম্। ঋষি + বতি in the sense of অর্হতি by the rule 'তদর্হম্'।

ঋষিপ্রবরে—অধিকরণে ৭মী। ঋষিষু প্রবরঃ—৭তৎ ; তস্মিন্।

গুরূপদিষ্টাম্—Adj. to অর্হাম্। গুরুভিঃ উপদিষ্টা—৩তৎ, তাম্ ; dictated by the superiors i.e. the ancient sages ( as is found in the Shastras ).

তদনুমতম্—Adj. to আসনম্। তেন অনুমতম্—৩তৎ। Here the ক্ত is in past tense. Hence তেন takes কর্ত্তরি ৩য়া instead of ৬ষ্ঠী by the rule 'মতবুদ্ধি &c'.

আসনম্—Obj. of অলঞ্চকার। আস্যতে অস্মিন্ ইতি আসনম্। আস + ল্যুট্—অধিকরণে।

নরেন্দ্রঃ—Nom. of অলঙ্কার। নরেষু ইন্দ্রঃ—৭তৎ; or, নরাণাম্ ইন্দ্রঃ—৬তৎ। সমাস with নির্দ্ধারণে ৬ষ্ঠী is barred by the rule 'ন নির্দ্ধারণে' but acc. to কৈয়ট, ৬ষ্ঠীতৎপুরুষ is not forbidden in such cases of নির্দ্ধারণ—where all the points of নির্দ্ধারণ have not been mentioned. [ The three points are :—"যস্মাৎ নির্দ্ধার্য্যতে, যশ্চ একদেশো নির্দ্ধার্য্যতে, যশ্চ নির্দ্ধারণহেতুঃ" ]।

Rhetoric—The fig. of speech is উপমা।

Ch. of Voice—তেন নরেন্দ্রেণ অবহিত-হৃদয়েন...তদনুমতম্ আসনম্, প্রশমেন শ্রুতম্...অলঙ্কক্রে।

Questions—অবহিতহৃদয়ঃ—S. অর্হাম্—D. and M. গুরূপদিষ্টাম্ —M. and S. তদনুমতম্—S. প্রশমঃ—M.

The king before the sage looked like fullmoon before Jupiter.

व्यक्तोदित-स्मितमयूख-विभासितोष्ठ-
स्तिष्ठन् मुनेरभिमुखं स विकीर्णधाम्नः
तन्वन्तमिद्धमभितो गुरुमंशुजालं
लक्ष्मीमुवाह सकलस्य शशाङ्कमूर्त्तेः ॥ ५९ ॥

इति श्रीभारविकृतौ किरातार्ज्जुनीये महाकाव्ये
व्यासागमन नाम द्वितीयः सर्गः।

Eng. Equiv. ব্যক্তোদিত-স্মিত-ময়ূখ-বিভাসিতোষ্ঠ (বহুব্রীহিঃ—adj.—whose lips (ওষ্ঠ) were brightened (বিভাসিত) by the ray (ময়ূখ) of smile (স্মিত) that visibly appeared (ব্যক্তোদিত) [on his face]. বিকীর্ণধামন্—whose lustre was being spread. তন্বৎ—spreading. ইদ্ধ—bright. গুরু—[the planet] Jupiter. অংশুজাল—a mass of rays. লক্ষ্মী—beauty.

সকল—possessed of all the digits. শশাঙ্কমূর্ত্তি—the body of the moon.

**Prose**—ব্যক্তোদিতস্মিতময়ূখ বিভাসিতোষ্ঠঃ বিকীর্ণধাম্নঃ মুনেঃ অভিমুখং তিষ্ঠন্ সঃ, ইদ্ধম্ অংশুজালং তন্বন্তং গুরুম্ অভিতঃ সকলস্য শশাঙ্কমূর্ত্তেঃ লক্ষ্মীম্ উবাহ।

**Bengali**—সুস্পষ্টরূপে উদিত ঈষৎহাস্যের প্রভায় যাঁহার ওষ্ঠদ্বয় উদ্ভাসিত হইয়াছিল সেইরূপ তিনি (যুধিষ্ঠির), চতুর্দ্দিকে) যাহার প্রভা বিকীর্ণ হইতেছিল সেই মুনির সম্মুখে অবস্থিত হইয়া, উজ্জ্বল কিরণমালা বিস্তারকারী বৃহস্পতির সম্মুখস্থ ষোলকলার পরিপূর্ণ চন্দ্রের শোভা ধারণ করিলেন ॥ ৫৯ ॥

**English**—He, with his lips brightened by the ray of a smile that visibly appeared ( on his face ), while staying before the sage, whose lustre was being spread (around), wore the beauty of the full moon (situated) before Jupiter scattering around a bright mass of rays. 59.

**Points of Comparison**—সঃ ( যুধিষ্ঠিরঃ ) and শশাঙ্কমূর্ত্তি ; মুনি and গুরু ( i.e. বৃহস্পতি ) ।

**Ghantapatha**—ব্যক্তেতি। 'ব্যক্তোদিতৈঃ' স্ফুটোদ্গতৈঃ 'স্মিতময়ূখৈঃ' 'বিভাসিতৌ ওষ্ঠৌ' যস্য স তথোক্তঃ, 'বিকীর্ণধাম্ন' বিস্তৃততেজসঃ 'মুনেঃ', 'অভিমুখং তিষ্ঠন্' 'সঃ' নৃপঃ 'ইদ্ধং' সমৃদ্ধং, দীপ্তম্ ইতি যাবৎ, 'অংশুজালং তন্বন্তং' 'গুরুং' গীষ্পতিম্। "গুরুগীর্পতিপিত্রাদ্যোঃ" (1) ইত্যমরঃ। "অভিতঃ পরিতঃ—" ইত্যাদিনা দ্বিতীয়া (2) 'অভিতঃ' অভিমুখং তিষ্ঠতঃ ইতি শেষঃ। 'সকলস্য' সম্পূর্ণস্য' 'শশাঙ্কা' 'মূর্ত্তিঃ' যস্য তস্য ইন্দোঃ 'লক্ষ্মীম্' 'উবাহ' বহিত স্ম। অত্র উপমেয়স্য রাজ্ঞঃ উপমানেন ইন্দুধর্ম্মেণ লক্ষ্ম্যাঃ সাক্ষাৎ সম্বন্ধাসম্ভবাৎ, সদৃশীং লক্ষ্মীম্ ইব ইতি প্রতিবিম্বকরণাক্ষেপাৎ অসম্ভবদ্বস্তুসম্বন্ধাৎ পদার্থবৃত্তিঃ নিদর্শনালঙ্কারঃ (3)। তদুক্তম্—"প্রতিবিম্বনস্য

করণং সম্ভবতা যত্র বস্তুযোগেন। গম্যম্ অসম্ভবতা বা নিদর্শনা সা দ্বিধাভিমতা (ক) (4) ইতি ॥ ৫৯ ॥

ইতি শ্রীমহোপাধ্যায়-কোলাচল-মল্লিনাথসূরি-বিরচিতায়াং
কিরাতার্জুনীয়কাব্য-ব্যাখ্যায়াং ঘণ্টাপথ-সমাখ্যায়াং
দ্বিতীয়ঃ সর্গঃ।

## Mallinatha Explained

1. গুরু etc.—The word গুরু is used in the senses of গীর্পতি ( বৃহস্পতি ) and পিত্রাদি ( father, teacher, etc. )

N. B. গীর্পতি and গীঃপতি are optional forms by the বার্ত্তিক-rule 'অহরাদীনাং পত্যাদিষু বা রেফঃ' ( গীষ্পতি also is allowed by the rule 'কস্কাদিষু চ'।

2. অভিতঃ etc.—গুরুম্ is in ২য়া in connection with অভিতঃ by the Várttika "অভিতঃ-পরিতঃ সময়া-নিকষা-হা-প্রতিযোগেঽপি"।

3. অত্র উপমেয়স্য etc.—Here the রাজা is the উপমেয় and ইন্দু the উপমান। But the লক্ষ্মী or beauty, which is a ধর্ম্ম or attribute of ইন্দু, can have no direct connection with the king. So, the assumption is that there was a resemblance of the beauty of the moon in the king. Hence, owing to the establishment of an impossible connection [ viz. connection of the লক্ষ্মী of the moon with the king ] by the sense of the word [ উবাহ ], the fig. of speech is নিদর্শনা।

4. তদুক্তম্ etc.—The definition of নিদর্শনা is this—"প্রতি-

(ক) The quotation is hopelessly corrupt in almost all editions.

বিম্বনস্থ etc.'—Where the relation between two things, possible or impossible, implies resemblance between them (বিম্বপ্রতিবিম্বত্ব) [ in one sentence ] the fig. is called নিদর্শনা। নিদর্শনা, therefore is of two classes—viz. সম্ভবদ্‌বস্তুসম্বন্ধা and অসম্ভবদ্বস্তুসম্বন্ধা।

## Notes

ব্যক্তোদিত etc.—Adj. to সঃ। বি—অঞ্জ্‌+ক্ত ভাবে ইতি ব্যক্তম্, visibly. স্মি+ক্ত—ভাবে ইতি স্মিতম্, a smile. বি—ভাস+ণিচ+ক্ত—কর্মণি ইতি বিভাসিত, brightened. ব্যক্তম্ উদিতাঃ ইতি ব্যক্তোদিতাঃ—সহসুপা। স্মিতস্থ ময়ূখাঃ—৬তৎ; ব্যক্তোদিতাঃ স্মিতময়ূখাঃ—কর্মধারয়ঃ; তৈঃ বিভাসিতৌ—৩তৎ; তাদৃশৌ ওষ্ঠৌ যস্থ সঃ—বহুব্রীহিঃ। N. B. বিভাসিতৌষ্ঠ is another form by the rule 'ওত্বোষ্ঠয়োঃ সমাসে বা'। Thus স্থূলোতুঃ or স্থূলৌতুঃ। But তবোষ্ঠ is the only form as there is no সমাসঃ। ওতু=cat.

অভিমুখম—Adverb, মুখম্ অভিলক্ষ্য ইতি অভিমুখম্—অব্যয়ীভাবঃ।

বিকীর্ণধাম্নঃ—Adj. to মুনেঃ। বি—কৃ+ক্ত—কর্মণি=বিকীর্ণ। বিকীর্ণং ধাম যেন সঃ বিকীর্ণধামা—বহুব্রীহিঃ, তস্থ।

তন্বন্তম্—Adj. to গুরুম্। তন্+শতৃ।

ইদ্ধম্—Adj. to অংশুজালম্। ইন্ধ্‌+ক্ত—কর্ত্তরি।

গুরুম্—২য়া in connection with অভিতঃ। See Malli. 2.

অংশুজালম্—Obj. of তন্বন্তম্। অংশূনাং জালম্—৬তৎ।

সকলস্থ—Adj. to শশাঙ্কমূর্ত্তেঃ। কলাভিঃ সহ বর্ত্তমানঃ ইতি সকলঃ—বহুব্রীহিঃ, তস্থ। Here the word has been used in its strictly literal sense. কলা means 'a digit of the moon.'

শশাঙ্কমূর্ত্তেঃ—শেষে (i.e. সম্বন্ধে) ষষ্ঠী। শশঃ অঙ্কঃ যস্যাঃ সা শশাঙ্কা—বহুব্রীহিঃ, শশাঙ্ক মূর্ত্তিঃ যস্য সঃ শশাঙ্কমূর্ত্তিঃ—বহুব্রীহিঃ, তস্য।

Rhetoric.—The fig. of speech is নিদর্শনা; See Malli. 3 and 4.

Ch. of Voice—......ওষ্ঠেন......তিষ্ঠতা তেন...লক্ষ্মীঃ উহে।

Questions. ব্যক্তোদিতস্মিতময়ূখবিভাসিতোষ্ঠঃ—S. বিকীর্ণধাম্নঃ—S. তন্বন্তম্—conj. ইদ্ধম্—D. গুরুম্—M. শশাঙ্কমূর্ত্তেঃ—

Poet's Colophon—

ভারবিকৃতৌ—ক্রিয়তে যা সা কৃতিঃ; কৃ+ক্তিন্—কর্মণি। ভারবেঃ কৃতিঃ—ষতৎ, তস্যাম্।

ব্যাসাগমনম্—ব্যাসস্য আগমনম্—ষতৎ। By লক্ষণা (or secondary sense) the word ব্যাসাগমনম্ here will mean the সর্গ describing the arrival of ব্যাস। Some read the word as masculine taking it as a case of ব্যধিকরণ-বহুব্রীহি and as an adj. to সর্গঃ।

Commentator's Colophon—

কোলাচল-মল্লিনাথ সূরি etc. কোলাচল is probably the name of a hillock or province with which the name of Mallinátha is associated; cf. অরুণাচলনাথ (also called অরুণ গিরিনাথ)—the name of another commentator of great merit সূরি means পণ্ডিত।

ঘণ্টাপথসমাখ্যায়াম্—ঘণ্টাপথঃ (ইতি) সমাখ্যা (আখ্যা=নাম) যস্যাঃ সা, বহুব্রীহিঃ, তস্যাম্। Adj. to ব্যাখ্যায়াম্। For the name ঘণ্টাপথ, see Mallinátha's general preface, sl. 7.

## APPENDIX I

### METRE

পদ্যং চতুষ্পদী তচ্চ বৃত্তং জাতিরিতি দ্বিধা।
বৃত্তমক্ষর-সংখ্যাতং জাতির্মাত্রাকৃতা ভবেৎ॥

In Sanskrit poetry a verse has 4 feet. It is of two kinds—বৃত্ত and জাতি। বৃত্ত is that in which letters are counted, and জাতি is that which is determined by measures ( মাত্রা )। N. B. In each case the লঘুত্ব and গুরুত্ব of letters are taken into account. In জাতি—a লঘু or light vowel is counted as one, and a গুরু or heavy vowel is counted as two. In the present work we are concerned with the বৃত্ত only.

The following is the rule regarding the লঘুত্ব and গুরুত্ব of a letter—

সানুস্বারশ্চ দীর্ঘশ্চ বিসর্গী চ গুরুর্ভবেৎ।
বর্ণঃ সংযোগপূর্বশ্চ তথা পাদান্তগোঽপি বা॥

**Translation**—A letter with অনুস্বার a long vowel, and a letter with বিসর্গ are heavy. Also, a letter immediately preceding a conjunct consonant is heavy. A letter at the end of a root is *sometimes* regarded as heavy.

In বৃত্ত, each foot has a particular number of letters, but they must be arranged according to লঘুত্ব and গুরুত্ব in each case. For this, rules have been framed by the authors of treatises on ছন্দঃ। In those rules certain letters have been

adopted, each of which technically represents a particular combination of লঘু and গুরু letters. Thus,

মস্ত্রিগুরুস্ত্রিলঘুশ্চ নকারো
ভাদিগুরুঃ পুনরাদিলঘুর্য।
জো গুরুমধ্যগতো র ল-মধ্যঃ
সোঽন্তগুরুঃ কথিতোঽন্তলঘুস্তঃ ॥
গুরুরেকো গকারস্ত লকারো লঘুরেককঃ।

বৃত্ত-metres are of three classes :—1. সমবৃত্ত ( in which all the পাদs are similar ). 6. অর্দ্ধসমবৃত্ত ( in which the alternate পাদs are similar ). and 3. বিষমবৃত্ত ( in which the পাদs are dissimilar.

Canto II of Kirātārjunīya is in বিয়োগিনী ( also called সুন্দরী ) metre which is an অর্দ্ধসমবৃত্ত consisting of 4 feet ( পাদs ), the first and third each having 10 syllables and the second and fourth each having 11 syllables.

The বিয়োগিনী metre has been defined as follows :—

'বিষমে সসজা গুরুঃ সমে
সভরালোঽথ গুরুর্বিয়োগিনী'।

Each of the first and third feet is composed of letters represented by স, স, জ, গ ;

i. e. ⏑ ⏑ —, ⏑ ⏑ —, ⏑ — ⏑, —,

and each of the second and fourth feet is composed of letters represented by স, ভ, র, ল, গ ;

i. e. ⏑ ⏑ —, — ⏑ ⏑, — ⏑ —, ⏑, —,

We now verify the metre in the first sloka of Kirata II.

⏑ ⏑ — ⏑ — ⏑ — ⏑ —

বি হি তাং প্রি য় য়া য নঃ প্রি য়াম্

অ থ নি শ্চি ত্য গি রং গ রী য় সীম্

The 57th sloka is in উপজাতি metre which is mixture of ইন্দ্রবজ্রা and উপেন্দ্রবজ্রা metres. They have been defined as follows :—

স্যাদিন্দ্রবজ্রা যদি তৌ জগৌ গঃ
উপেন্দ্রবজ্রা জতজাস্ততো গৌ।
অনন্তরোদীরিত লক্ষভাজৌ
পাদৌ যদিয়াবুপজাতয়স্তাঃ ॥

[ ইত্থং কিলান্যাস্বপি মিশ্রিতাসু বদন্তি জাতিষ্বিদমেব নাম ॥ ]

ইন্দ্রবজ্রা is a metre which is composed of letters represented by ত, ত, জ, গ, গ ; i. e., — — ⏑, — — ⏑, ⏑ — ⏑, — —, উপেন্দ্রবজ্রা has জ, ত, জ, গ, গ ; i. e. ⏑ — ⏑, — — ⏑, ⏑ — ⏑, —, —. Those which have their feet characterised by the above two metres ( viz., ইন্দ্রবজ্রা and উপেন্দ্রবজ্রা ) are called উপজাতিs.

[Mixtures of other specially kindred metres also, e.g. বংশস্থ and ইন্দ্রবংশা, go by the same name, viz. উপজাতি ]।

⏑ — ⏑ — — ⏑ ⏑ — ⏑ — — ( উপেন্দ্রবজ্রা )

অ থো চ্চ কৈ র্‌য়া স ন তঃ প রা র্দ্ধ্যাৎ

— — ⏑ — — ⏑ ⏑ — ⏑ — — ( ইন্দ্রবজ্রা )

উ দ্যন্ স ধূ তা রু ণ ব ল্ক লা গ্রঃ

The 58th sloka is in পুষ্পিতাগ্রা metre, which is in an অর্দ্ধসমবৃত্ত ( like বিয়োগিনী ) and has each of the first and third feet of 12 syllables and of the 2nd and 4th feet of 13 syllables. The পুষ্পিতাগ্রা metre has been defined as follows :—

'অযুজি নযুগরেফতো যকারো
যুজি তু নজৌ জরগাশ্চ পুষ্পিতাগ্রা।

i. e. an uneven foot consists ন, ন, র, য, i. e.

⏑⏑⏑, ⏑⏑⏑, —⏑—, ⏑——

and an even foot consists of ন, জ, জ, র, গ, i.e.,

⏑⏑⏑, ⏑—⏑, ⏑—⏑, —⏑—, —

⏑⏑⏑⏑⏑⏑ —⏑ —⏑ ——

অ ব হি ত হৃ দ য়ো বি ধা য় সো র্হাম্

⏑⏑⏑⏑—⏑⏑—⏑—⏑——

ঋ ষি ব দৃ ষি প্র ব রে গু রূ প দি ষ্টাম্

The concluding sloka (sl. 59) is in বসন্ততিলক metre which has thus been defined :—

'জ্ঞেয়ং বসন্ততিলকং তভজা জগৌ গঃ'।

—ত, ভ, জ, জ, গ, গ,

i. e. — — ⏑ —⏑⏑ ⏑—⏑ ⏑—⏑ — —

Of the works on Sanskrit Prosody, Pingala's ছন্দঃসূত্র is the most authoritative, and Kedāra-bhatta's বৃত্তরত্নাকর, from which Mallinātha often quotes, as well as Gangādāsa's ছন্দোমঞ্জরী, is the most popular. In the last two works the definition of each metre is couched in its own metre. Thus, the definition of ইন্দ্রবজ্রা is in ইন্দ্রবজ্র, of উপেন্দ্রবজ্রা is in উপেন্দ্রবজ্রা, of উপজাতি in উপজাতি, of মালিনী in মালিনী and so on. This

pecularity seems to have contributed much to the popularity of the said works, শ্রুতবোধ (attributed to Kālidāsa) is another work of the same type, but its definitions are mixed up with various poetic conceits outside the point of Metre (beautiful though they may be).

---

## Appendix II

### An Index of Slokas in Kirātārjuniya, Canto II.

The reference is to slokas.

## Appendix III

An Index of words occuring in the fore-going pages.

The reference is to slokas, under which the Notes are to be consulted, unless there is a second figure (after a point) which refers to Malli. Expl.

---

## Addenda

Sl. 14. (Page 31)

Re: Compositional defect in the sloka:—In the emendation proposed by the author of কাব্যপ্রকাশ quoted on page 31 the first foot contains one letter in excess and thus mars the metre. Some of his commentators defend him by taking the original sloka here as well as the emendation as instances of বৈতালীয় metre which is a মাত্রাবৃত্ত and depends on the counting of মাত্রা's and not of letters. But this defence is too artificial and weak to be accepted.

In মহিমভট্ট's emendation the expression বিজহাতি চায়তিঃ does not fit in very well with নিরায়তি in the 3rd foot··· In the other emendation ( অভিভূতিঃ কুরুতে &c. ) the first two feet will read thus—বিপদোঽভিভবন্ত্যবিক্রম মভিভূতিঃ কুরুতে &c. where the ম of অবিক্রম being লঘু will cause the defect called হতবৃত্ত।

Sl. 18. বর্ত্তয়তে—Some read বর্ত্তয়তি। But it পরস্মৈপদী or আত্মনেপদী, the form is to be had from বৃৎ—চুরাদি ( and not ভ্বাদি )। From the examples cited in Malli. Expl. 2 it will be clear that the rule 'অণৌ অকর্ম্মকাৎ &c.' ( relating to ভ্বাদি—বৃৎ ) discussed by Malli, has no application here. The discussion of the ভ্বাদি root is out of place here unless আত্মানম্ is understood as the object. Thus—আত্মা বর্ত্ততে, মৃগাধিপঃ আত্মানং বর্ত্তয়তে।

Sl. 37. ক্ষয়পক্ষ = কৃষ্ণপক্ষ। Similarly, শুক্লপক্ষ is called আপূর্য্যমাণ-পক্ষ।

## Critical Questions with Answers

**Q. 1. Give a summary of Bhīma's speech to Yudhisthira.**

**Ans.** ভীম প্রথমে দ্রৌপদীর বাক্যের প্রশংসা করিয়া বলিলেন—দ্রৌপদীর বাক্য অতীব বিস্ময়কর। ইহাতে দুরূহ নীতিশাস্ত্রের সরল সুন্দর ব্যাখ্যা করা হইয়াছে। ইহা সংক্ষিপ্ত অথচ ঔষধের মতই হিতকর। স্ত্রীলোকের বাক্য হইলেও ইহা যুক্তিযুক্ত ও উপাদেয় বলিয়া সর্বথা গ্রহণযোগ্য।

তারপর তিনি যুধিষ্ঠিরকে উত্তেজিত করিবার জন্য বলিলেন—বড়ই দুঃখের কথা যে, যুধিষ্ঠিরের উৎকৃষ্ট বুদ্ধি ও শক্তি বিপর্যস্ত হইয়া পড়িয়াছে। এ অবস্থায় শত্রুকে উপেক্ষা করিলে উন্নতি আর হইবে না। শক্তিই উন্নতিকামী মানী ব্যক্তির একমাত্র আশ্রয়। শত ক্ষয়-ক্ষতির মধ্যেও যে রাজা উৎসাহী হইয়া স্বাভাবিক শক্তি হারান না, প্রজারা তাঁহাকেই সম্মান করিয়া থাকে। শক্তিহীন ব্যক্তি ভাবী সুফলে রক্ষিত হইয়া সকলের হেয় ও শ্রীহীন হইয়া থাকে। কুটিল শত্রুর সহিত চুক্তির কোনই মূল্য নাই, কারণ যে দুর্যোধন একবার রাজসম্পদের স্বাদ পাইয়াছে বনবাসের পর সে আর তাহা ফিরাইয়া দিবে না। আবার শত্রুর দয়ায় রাজ্য ফিরিয়া পাইলে যুধিষ্ঠিরের ভ্রাতারা বাহুবল দিয়া কি করিবে? সিংহ যেমন অপরের নিহত হস্তী ভক্ষণ করে না অথবা মেঘের গর্জন সহ্য করে না, মানী ব্যক্তিও সেইরূপ অন্যের প্রদত্ত সম্পদ্ গ্রহণ করেন না। অথবা অপরের উন্নতি সহ্য করেন না। মনেই মহতের একমাত্র সম্পদ্। তাঁহার মুখ্য উদ্দেশ্য কৃত্তিলাভ, লক্ষ্মী-লাভ গৌণ। ভস্মের মত দুর্বল ব্যক্তিকে লোকে পদদলিত করে, জ্বলন্ত অগ্নির মত তেজস্বী মানী ব্যক্তিকে করিতে পারে না। তাই মানীর মূলমন্ত্র হইল—'যাক্ প্রাণ থাক্ মান'। অতএব রাজা যুধিষ্ঠির যেন শত্রুবধে উৎসাহিত ক্রোধে জ্বলিয়া উঠেন। যুদ্ধ হইলে তাঁহার ইন্দ্রতুল্য তেজস্বী ভ্রাতাদের কেহই বাধা দিতে পারিবে না।

**Q. 2. Sketch the character of Bhīma as revealed in his inspiring speech.**

**Ans.** ভীম গুণগ্রাহী, কারণ দ্রৌপদী স্ত্রীলোক হইলেও তাঁহার বাক্যের গুণগান করিতে তিনি পঞ্চমুখ হইয়াছেন। তিনি নিজে শক্তিমান্, তাই পৌরুষের একান্ত পক্ষপাতী। তাঁহার নীতিই হইল—'বীরভোগ্যা বসুন্ধরা'। তিনি মনে করেন, উৎসাহের অভাবে শত্রুর প্রতি উপেক্ষা উন্নতির অন্তরায়। উৎসাহিত হইয়া শক্তিদ্বারা শত্রুকে জয় করানো নীতিসঙ্গত। তাঁহার কাছে মানই হইল শ্রেষ্ঠ সম্পদ্। শত্রুকৃত অপমান সহ্য করিয়া বাঁচিয়া থাকা অপেক্ষা মৃত্যুই তিনি শ্রেয়ঃ মনে করেন, কারণ কথায় বলে 'যাক্ প্রাণ, থাক্ মান'। তাই তাঁহার মতে মানী ব্যক্তির আদর্শ হইল তেজস্বী সিংহ অথবা প্রজ্বলিত অগ্নি। শঠ শত্রুর সহিত বনবাসের

চুক্তি মানিতে তিনি মোটেই ইচ্ছুক নহেন, কারণ তিনি বিশ্বাস করেন যেমন কুকুর তেমন মুগুর' হওয়াই উচিত, অর্থাৎ 'শঠে শাঠ্যং সমাচরেৎ' ( অর্থাৎ শঠের সহিত শঠতা করিবে ) এই নীতিতেই তিনি বিশ্বাসী। তিনি শত্রুকে সহসা আক্রমণ করিতেই উদ্যত, তাই যুধিষ্ঠিরের মতে তিনি যেন একটি মদোন্মত্ত দুষ্ট হস্তীর মতই হঠকারী। ইহাতে বুঝা যায়, ভীম স্বভাবতই অসহিষ্ণু ও অস্থির।

Q. 3. What are Bhīma's arguments in favour of all immediate attack ?

Ans. [ প্রথম প্রশ্নের উত্তর দেখিয়া ঠিক কর। ]

Q. 4. Summarise the speech of Yudhisthira to Bhīma.

Ans. যুধিষ্ঠির প্রথমে ভীমের বাক্যের প্রশংসা করিলেন, পরে সে যে ভ্রান্ত পথে চলিয়াছে তাহা বুঝাইয়া বলিলেন—"ভীম তাহার মনের মত উপযুক্ত কথাই বলিয়াছে। ইহা একদিকে যেমন সুন্দর ও সার্থক, অন্য দিকে তেমন যুক্তিযুক্ত ও অনেকটা শাস্ত্রসম্মত। তবে যুধিষ্ঠিরের মন যেন ইহাতে তৃপ্ত হইতে পারিতেছে না। কারণ সহসা কোন .কাজ করিতে নাই। বিবেচনাপূর্বক কাজ করিলে শুভ ফল সুনিশ্চিত। নানা মুনির নানা মতে কর্তব্যের পথ যেন অন্ধকারময়, শাস্ত্রের যথার্থ অর্থজ্ঞানই দীপের মত সেই পথ আলোকিত করে। মহৎ ব্যক্তিদের পথে চলিয়া দৈবাৎ বিপদ্ ঘটিলেও পরিণামে মঙ্গল অবশ্যই হইবে। ক্রোধাদ রিপু দমন করিয়া যিনি সংযত হন, তিনি শাশ্বত সম্পদের অধিকারী হইতে পারেন। লোকের- প্রিয় হইতে হইলে সময় বুঝিয়া কঠোর বা কোমল হইতে হইবে। সহিষ্ণুতার তুল্য গুণ নাই, কারণ 'যে সহে সে রহে'। যদুবংশীয়গণ স্বাভাবিক স্নেহবশে পাণ্ডবদের ছাড়িয়া দুর্যোধনের অনুরক্ত হইবেন তাঁহাদের মিত্ররাজারাও বর্তমানে স্বার্থসিদ্ধির জন্যই দুর্যোধনের অনুগত হইয়া আছেন। এ অবস্থায় ক্রুদ্ধ ভীমের আকস্মিক আক্রমণে সে সকল রাজা পাণ্ডবদের পক্ষত্যাগ করিবেন। সম্পদে মত্ত দুর্যোধন মোহবশে নীতিহীন হইলে লোকে তাহার প্রতি বিরক্ত হইবে এবং তাহার উদ্ধত আচরণে অপমানিত রাজারাও তাহাকে ত্যাগ করিবেন। ইহার ফলে বায়ুচালিত শীর্ণমূল বিশালবৃক্ষের ন্যায় দুর্যোধনকে উন্মূলিত করা সহজ হইবে। বিশেষতঃ দুর্বিনীত তাঁহার দুর্ব্যবহারে রাজ্যের মধ্যে সামান্য বিদ্রোহ দেখা দিলেও তাহার ধ্বংস অনিবার্য্য। এইভাবে নিজের দোষে দুর্বল রাজার রাজ্য শত্রুরাজার আক্রমণে বিনষ্ট হইবে—যেমন করিয়া শিথিল নদীতট স্রোতের বেগে ভাঙিয়া পড়ে।

Q. 5. How far does the **speech of Yudhisthira throw light** on his character ?

Ans. যুধিষ্ঠির যে ভ্রাতৃবৎসল তাহাতে কোনই সন্দেহ নাই। কারণ ভীম সাময়িক ক্রোধের বশে দুষ্ট হস্তীর মত বিদ্রোহী হইলেও তিনি তাহাকে ত্যাগ না করিয়া তাহার মঙ্গলের জন্যই শান্ত করিতে চেষ্টা করিলেন। স্থিরভাবে মিষ্ট বাক্য বলাই তাঁহার স্বভাব, তাই তাঁহার মুখে শুনা গেল ভীমের বাক্যের গুণগান। তাঁহার চরিত্রের প্রধান দুইটি গুণ হইল—সহিষ্ণুতা ও বিবেচনা। 'যে সহে সে রহে' অথবা 'সবুরে মেওয়া ফলে'—এই মহাজন বাক্যের একান্ত ভক্ত তিনি। তাই তিনি ভীমকে বুঝাইতেছেন—'একটু অপেক্ষা করিয়া থাক। দেখিবে দুর্বিনীত দুর্য্যোধন অসহায় অবস্থায় শীঘ্রই বিনষ্ট হইবে'। তিনি বিবেচক বলিয়া ধীর স্থির সংযত। ক্রোধের বশে ফলাফল চিন্তা না করিয়া কাজ করা তাঁহার মোটেই অভিপ্রেত নহে। ক্রোধাদি রিপু দমন করিয়া, শাস্ত্রজ্ঞ মহাপুরুষগণের পথে চলাই তাঁহার একান্ত অভিপ্রেত। কারণ তাঁহার দৃঢ় বিশ্বাস—সৎপথে চলিলে দৈবাৎ বিপদ ঘটিলেও পরিণামে মঙ্গল অবশ্যম্ভাবী।

Q. 6. Show how Yudhisthira refutes the arguments of Bhīma for an immediate fight.

Ans. [ ৪নং প্রশ্নের উত্তর দেখিয়া ঠিক কর। ]

Q. 7. Describe the arrival or appearance of sage Vyāsa ( ব্যাস ) as given in Kirata II.

Ans. যুধিষ্ঠির যখন ভীমকে উপদেশ দিতেছিলেন, তখন সহসা ব্যাসদেব সেখানে আবির্ভূত হইলেন। মনে হইল, যুধিষ্ঠিরের অভীষ্ট বস্তু যেন আপনা হইতে আসিয়া উপস্থিত হইল। তাঁহার মূর্ত্তি উজ্জ্বল তেজঃপুঞ্জে পরিবেষ্টিত ছিল। সেই তেজঃপুঞ্জের প্রভাবে পাপ দগ্ধ হইয়া যায়, কিন্তু দৃষ্টিশক্তি পীড়িত হয় না। তিনি যখন চতুর্দ্দিকে দৃষ্টিপাত করিতেছিলেন, তখন তাহার পুণ্যপ্রভাবে বনের প্রতিকূল পশুপক্ষিগণও শান্তভাব ধারণ করিয়াছিল। যুধিষ্ঠির সবিস্ময়ে দেখিলেন, মহামুনি ব্যাসদেব যেন মূর্তিমান্ পুণ্যরাশি যাঁহার প্রভাবে সমস্ত বিপদ্ দূরীভূত হয়। তাঁহাকে দেখিবামাত্র রাজা যুধিষ্ঠির আসন হইতে উঠিয়া পরমসমাদরে তাঁহার পূজা করিলে এবং তাঁহার অনুমতিক্রমে আসনে উপবিষ্ট হইলেন। সেই তেজঃপুঞ্জমণ্ডিত মুনিবরের সম্মুখে রাজা যুধিষ্ঠির হাস্যোজ্জ্বল মুখে অবস্থান করিতেছিলেন। তাহাতে মনে হইতেছিল দীপ্তিচ্ছটা মণ্ডিত বৃহস্পতির সম্মুখে যেন ষোলকলায় পূর্ণ উজ্জ্বল চন্দ্র বিরাজ করিতেছে।